হয় এই অন্ধকারের মতন, গাঢ় ঘন নিকষ কালো—শূন্য থেকে শূন্যে বাতাসের পর অন্য বাতাসে বিস্তৃত, পারাপারহীন।

এই মৃত্যু মা-কে নিয়েছে। এই মৃত্যু বাবাকে অশেষ যন্ত্রণা থেকে উদ্ধার করেছে। মাসিও এর কাছে হাত পেতে তার হাহাকার এবং নিঃসঙ্গতার কান্না থেকে বেঁচেছে। মায়াও বাঁচল।

তীর্থপতির আজ আর সন্দেহ নেই, জীবনের প্রথম কোষ গঠন থেকে মৃত্যু সব সময় জীবনকে দাবি করেছে। আমরা প্রতি মুহূর্তে মৃত্যুর হাতে পায়ে ধরে আয়ু ধার করে চলেছি। কেন? কোন প্রয়োজনে? জীবন কিছু দেবে, মৃত্যু যা দেয় না।

জীবনে কি আছে আর মৃত্যুতে কি নেই—তীর্থপতি আজ আর তা বুঝতে পারছে না। তার জীবন তাকে এক এক কপর্দকও দেয় নি। মুক্তি না, ভালবাসা নয়, শান্তিও না। কোনো অর্থ সে উদ্ধার করতে পারেনি এই জীবন-রহস্যের।

তীর্থপতির মনে হল, এই বিশ্বের কোথাও এক অদৃশ্য নির্মম শক্তি আছে। যে-শক্তি অট্টহাস-আনন্দে বাতাসের ভয়ংকর ঝাপটা মেরে ডানা ভেঙে পাখিকে অশান্ত হিংস্র কুটিল সমুদ্রে ফেলে দেয়। আর এই বিশ্বের ঊর্ধঅধঃ চেয়ে চেয়ে দেখে অসহায় বেদনার্ত কাতর সেই পাখিটির অলীক প্রাণান্ত পরিশ্রম, মুক্তির ব্যাকুলতা—কে যেন তাকেও তেমনই করে ফেলে দিয়েছিল এ-সংসারে। এবং সবাই দেখল, তিতু—তীর্থপতির প্রাণান্ত মুক্তিচেষ্টা।

মাঠ পেরিয়ে আরও রুক্ষ আরও কর্কশ পথে এগিয়ে গেল

তীর্থপতি। মাথার ওপর নিবন্ত নক্ষত্রদল, শান্ত স্থির নিরুদ্দেশ অন্ধকার, চারপাশ থেকেই যেন বাতাস ছুটে চলেছে—চাপা একান্ত অর্ধস্ফুট কান্নার রেশ বাজছে বাতাসে। এই নিস্তব্ধ শীতল কায়াহীন অন্ধকারে দাঁড়িয়ে তীর্থপতি আকাশের দিকে তাকাল। অপলকে অনেক—অনেকক্ষণ তাকিয়ে থাকল। অতি দূর একটি সীমাহীন দেশ যেন হাতছানি দিচ্ছে।

তীর্থপতি অনুভব করল একটা ট্রেন আসছে। সেই পুরনো ট্রেন কি! তিতু যার ইঞ্জিনের ধোঁয়াটুকু দূরে দূরে দেখেছিল—ভেবেছিল এই গাড়ি আসবে, তিতুকে অন্য দেশে নিয়ে যাবে।

ট্রেনটা আসছে। কাছেই এসে গেছে। তীর্থপতি একটু চঞ্চল হল। ঠিক তেমনই চঞ্চল—তীর্থপতি যেমন চঞ্চল হয়েছিল ট্রেনটাকে খুব কাছে এসে পড়তে দেখে, এবং ইঞ্জিনটাকে পুরো দেখতে পেয়ে—। তীর্থপতিও ভেবেছিল, এই গাড়ি থামবে—তাকে অন্য দেশে নিয়ে যাবে।

সেই ট্রেনটা আজ এল। তার আলো, তার মুখ, তার শব্দ, তার বার বার নিয়ে যাওয়া হাতছানি আজ সত্য হল।

তীর্থপতি একটু কাঁপল, চঞ্চল হ'ল, উত্তেজনায় অধীর হ'ল। কিছু নেওয়ার জন্যে এবার আর হাত বাড়াল না তীর্থপতি। তার নেওয়ার কিছু নেই।

পা বাড়াল তীর্থপতি।

ট্রেন এল, চলে গেল।

তীর্থপতি স্বপ্ন ভেঙে আর চোখ তুলে তাকাল না। কোনদিনই আর নয়।